দীনারের ঘটনা ব্যক্ত করব। যদি আপনি তা আমাদের জন্য হালাল মনে করেন, তবে আমরা তা ভোগ করব এবং আমাদের সাথে আপনিও তা খাবেন। আর ব্যাপার এইরূপ। সবকিছু শ্রবণের পর তিনি বলেন ঃ তোমরা সকলে তা "বিস্‌মিল্লাহ্" বলে ভক্ষণ কর। তাঁরা সকলে তা আহার করছিলেন, এমন সময় এক যুবক আল্লাহ্ ও ইসলামের নামে শপথ উচ্চারণ পূর্বক দীনারের অন্বেষণ করছিল। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহে ওয়াসাল্লাম তাকে ডাকার নির্দেশ দেন এবং তাকে ঐ দীনার সম্পর্কে জিজ্ঞাসা করেন। সে বলে, তা আমার নিকট হতে বাজারে হারিয়ে গিয়েছে। নবী করীম সাল্লাল্লাহু আলাইহে ওয়াসাল্লাম বলেন, হেআলী! তুমি ঐ কসাইয়ের নিকট যাও এবং তাকে বল, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহে ওয়াসাল্লাম আপনাকে দীনারটি আমার নিকট ফেরত দিতে বলেছেন এবং আপনার দিরহাম তিনি দেবেন। কসাই ঐ দীনারটি ফেরত দেয়। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহে ওয়াসাল্লাম তা ঐ যুবককে ফেরত দেন।

١٧١٧- حَدَّثَنَا سُلَيْمَانُ بْنُ عَبْدِ الرَّحْمٰنِ الدِّمَشْقِيُّ نَا مُحَمَّدُ بْنُ شُعَيْبٍ عَنِ الْمُغِيْرَةِ بْنِ زِيَادٍ عَنْ اَبِى الزُّبَيْرِ الْمَكِيِّ اَنَّهُ حَدَّثَهُ عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللّٰهِ قَالَ رَخَّصَ لَنَا رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي الْعَصَا وَالْحَبْلِ وَالسَّوْطِ وَاَشْبَاهِهٖ يَلْتَقِطُهُ الرَّجُلُ يَنْتَفِعُ بِهٖ قَالَ اَبُوْ دَاوُدَ رَوَاهُ النُّعْمَانُ بْنُ عَبْدِ السَّلَامِ عَنِ الْمُغِيْرَةِ اَبِىْ سَلَمَةَ بِاِسْنَادِهٖ وَرَوَاهُ شَبَابَةُ عَنْ مُغِيْرَةَ بْنِ مُسْلِمٍ عَنْ اَبِى الزُّبَيْرِ عَنْ جَابِرٍ قَالَ كَانُوْا لَمْ يَذْكُرُوا النَّبِيَّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ -

১৭১৭। সুলায়মান ইব্‌ন আব্দুর রহমান (র) ... জাবের ইব্‌ন আবদুল্লাহ্ (রা) হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহে ওয়াসাল্লাম আমাদেরকে লাঠি, রশি, চাবুক এবং অনুরূপ পতিত বস্তু ব্যবহারের অনুমতি দেন।

١٧١٨- حَدَّثَنَا مَخْلَدُ بْنُ خَالِدٍ نَا عَبْدُ الرَّزَّاقِ اَنَا مَعْمَرٌ عَنْ عَمْرِو بْنِ مُسْلِمٍ عَنْ عِكْرَمَةَ اَحْسِبُهُ عَنْ اَبِىْ هُرَيْرَةَ اَنَّ النَّبِيَّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ ضَالَّةُ الْاِبِلِ الْمَكْتُوْمَةُ غَرَامَتُهَا وَمِثْلُهَا مَعَهَا -

১৭১৮। মাখলাদ ইব্‌ন খালিদ (র) ... আবু হুরায়রা (রা) হতে বর্ণিত। তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহে ওয়াসাল্লাম বলেছেন ঃ হারানো প্রাপ্ত উটের হুকুম হল — যদি কেউ তা প্রাপ্তির পর গোপন করে তবে তাকে জরিমানাস্বরূপ ঐ উটের সাথে অনুরূপ আরো একটি উট প্রদান করতে হবে।

١٧١٩- حَدَّثَنَا يَزِيْدُ بْنُ خَالِدِ بْنِ مَوْهَبٍ وَأَحْمَدُ بْنُ صَالِحٍ قَالاَ ابْنُ وَهْبٍ اَخْبَرَنِىْ عَمْرٌو عَنْ بُكَيْرٍ عَنْ يَحْيَى بْنِ عَبْدِ الرَّحْمٰنِ بْنِ حَاطِبٍ عَنْ عَبْدِالرَّحْمٰنِ بْنِ عُثْمَانَ التَّيْمِيِّ اَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ نَهٰى عَنِ اللُّقْطَةِ الْحَاجِّ قَالَ اَحْمَدُ قَالَ ابْنُ وَهْبٍ يَعْنِىْ فِىْ لُقْطَةِ الْحَاجِّ يَتْرُكُهَا حَتّٰى يَجِدَهَا صَاحِبُهَا قَالَ ابْنُ مَوْهَبٍ عَنْ عَمْرٍو ـ

১৭১৯। ইয়াযীদ ইব্‌ন খালিদ (র) ... আব্দুর রহমান ইব্‌ন উছমান আত-তায়মী হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহে ওয়াসাল্লাম হজ্জের সময় হাজ্জীদের হারানো বস্তু তুলে নিতে নিষেধ করেছেন। আহ্‌মাদ — ইব্‌ন ওহাব হতে হজ্জের মৌসুমে পতিত মাল (লুক্‌তা) সম্পর্কে বলেছেন, তা পতিত অবস্থায় থাকতে দিবে যেন তার মালিক তা পেতে পারে — (মুসলিম, নাসাঈ)।

١٧٢٠- حَدَّثَنَا عَمْرُو بْنُ عَوْنٍ اَنَا خَالِدٌ عَنِ ابْنِ اَبِىْ حَيَّانَ التَّيْمِيِّ عَنِ الْمُنْذِرِ بْنِ جَرِيْرٍ قَالَ كُنْتُ مَعَ جَرِيْرٍ بِالْبَوَازِيْجِ فَجَاءَ الرَّاعِىْ بِالْبَقَرِ وَفِيْهَا بَقَرَةٌ لَيْسَتْ مِنْهَا فَقَالَ لَهُ جَرِيْرٌ مَا هٰذِهِ قَالَ لَحِقَتْ بِالْبَقَرِ لاَ نَدْرِىْ لِمَنْ هِىَ فَقَالَ جَرِيْرٌ اَخْرِجُوْهَا سَمِعْتُ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ لاَ يَأْوِى الضَّالَّةَ اِلاَّ ضَالٌّ ـ

১৭২০। আমর ইব্‌ন আওন (র) ... আল-মুনযির ইবন জারীর (র) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি বাওযীজ নামক স্থানে জারীর (রা)-র সাথে ছিলাম। রাখাল গরুর পালসহ উপস্থিত হলে তার মধ্যে বাইরের একটি গরুও ছিল। জারীর (রা) তাকে জিজ্ঞেস করেন, এটা কোথা থেকে এলো? রাখাল বলল, আমাদের গরুর সাথে এসে যোগ দিয়েছে, কে তার মালিক জানি না। জারীর (রা) বলেন, পাল থেকে এটা বের করে দাও। আমি রাসূলুল্লাহ (স)-কে বলতে শুনেছি ঃ পথভ্রষ্ট ব্যক্তিই হারানো পশুকে আশ্রয় দেয় — (নাসাঈ, ইব্‌ন মাজা, মুসলিম)।

---

ইফাবা—২০০৬-২০০৭-প্র/৮০৬৯(উ)-৫২৫০

